বাংলাদেশ মাদ্রাসা শিক্ষা বোর্ড কর্তৃক অনুমোদিত নতুন সিলেবাস অনুযায়ী ইবতেদায়ী ৪র্থ, ৫ম ও দাখিল ৬ষ্ঠ শ্রেণীর ছাত্র-ছাত্রীদের জন্য লিখিত

# আযীযুল মুবতাদী
# বা
# মীযানুস্‌সরফ ও মুনশায়িব

## (বাংলা সংস্করণ)


প্রণেতা

**মাওলানা মোহাম্মদ আবুল কাছেম এম. এম.**

প্রিন্সিপাল, বখ্‌তারমুন্সী ফাযিল সিনিয়র মাদ্রাসা, ফেনী





প্রকাশনায়

**ইসলামিয়া কুতুবখানা**

৩০/৩২, নর্থব্রুক হল রোড, বাংলাবাজার, ঢাকা-১১০০

# সূচিপত্র



মূল্য ঃ ৪৫.০০

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ

اَلْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ وَالْعَاقِبَةُ لِلْمُتَّقِيْنَ وَالصَّلٰوةُ وَالسَّلَامُ عَلٰى رَسُوْلِهٖ مُحَمَّدٍ وَّاٰلِهٖ وَاَصْحَابِهٖ اَجْمَعِيْنَ-

(সমস্ত প্রশংসা বিশ্বজগতের প্রতিপালক আল্লাহ তা'আলারই জন্য এবং পরকালের কল্যাণ মুত্তাকীদের জন্য। আর সালাত ও সালাম বর্ষিত হোক আল্লাহ তা'আলার রাসূল হযরত মুহাম্মদ (সাঃ)-এর ওপর এবং তাঁর পরিবারবর্গ ও সাহাবায়ে কিরামদের ওপর।)

## اَلْجُزْءُ الْاَوَّلُ [প্রথম অধ্যায়]

# مِيْزَانُ الصَّرْفِ
# মীযানুস্‌সরফ

### عِلْمُ الصَّرْفِ (ইল্‌মুস্‌সরফ)-এর সংজ্ঞা, আলোচ্য বিষয় ও উদ্দেশ্য

### عِلْمُ الصَّرْفِ (ইল্‌মুস্‌সরফ)-এর সংজ্ঞা ঃ

**সরফের শাব্দিক অর্থ ঃ** صَرْفٌ (সারফুন) শব্দের অর্থ–ঘুরানো, ফেরানো, পরিবর্তন হওয়া, রূপান্তর করা ইত্যাদি। যেহেতু عِلْمُ الصَّرْفِ (ইল্‌মুস্‌সরফ)-এর মধ্যে শব্দের পরিবর্তনের নিয়ম নিয়ে আলোচনা হয়, সে জন্যে এ শাস্ত্রকে عِلْمُ الصَّرْفِ (ইলমুস্‌সরফ) বলে নামকরণ করা হয়েছে।

**সরফের পারিভাষিক অর্থ ঃ** যে শাস্ত্র শিক্ষা করলে শব্দ গঠন ও পরিবর্তনের নিয়ম জানা যায়, তাকে عِلْمُ الصَّرْفِ (ইল্‌মুস্‌সরফ) বলে।

**مَوْضُوْع বা আলোচ্য বিষয় ঃ** আরবী ভাষার শব্দাবলী عِلْمُ الصَّرْفِ (ইল্‌মুস্‌সরফ)-এর আলোচ্য বিষয়।

**غَرْض বা উদ্দেশ্য ঃ** আরবী ভাষার শাব্দিক ভুল-ভ্রান্তি হতে মস্তিষ্ককে রক্ষা করা

## كَلِمَه শব্দের সংজ্ঞা ও প্রকারভেদ

كَلِمَه-এর সংজ্ঞা ঃ যে শব্দ مُفْرَد (অর্থাৎ, একাধিক শব্দের যুক্তরূপ নয়) বা একক এবং অর্থবোধক, তাকে كَلِمَه বা পদ বলে।

كَلِمَه-এর প্রকারভেদ ঃ كَلِمَه বা পদ তিন প্রকার ঃ (১) اِسْم যথা– رَجُلٌ (২) فِعْل যথা– فَعَلَ (৩) حَرْف যথা– مِنْ

اِسْم ঃ ঐ كَلِمَه কে বলে, যা অন্য শব্দের সাহায্য ছাড়াই নিজের অর্থ বুঝায় এবং তার অর্থের মধ্যে অতীত, বর্তমান বা ভবিষ্যৎ কালসমূহের কোন কাল পাওয়া যায় না। যেমন– رَجُلٌ (একজন পুরুষকে বুঝায়)।

فِعْل ঃ ঐ كَلِمَه কে বলে, যা অন্য শব্দের সাহায্য ছাড়া নিজের অর্থ বুঝায় এবং তার অর্থের মধ্যে তিন কালের কোন একটি কাল পাওয়া যায়। যেমন– ضَرَبَ (সে প্রহার করল)।

حَرْف ঃ ঐ كَلِمَه কে বলে, যা অন্য كَلِمَه বা পদের সাহায্য ব্যতীত নিজের অর্থ বুঝাতে পারে না। যেমন– مِنْ অর্থ– থেকে, হতে। কিন্তু কোথা থেকে? যদি বলা হয় مِنْ فِيْنِىْ তাহলে বুঝা যায় ফেনী থেকে।

## بَحْث اَفْعَال مُتَصَرِّفَه (রূপান্তরশীল ক্রিয়ার আলোচনা)

সমস্ত রূপান্তরশীল ক্রিয়া কালের সাথে সম্পর্ক রাখা হিসেবে তিন প্রকার ঃ (১) مَاضِى (অতীত কাল), (২) مُسْتَقْبِل (ভবিষ্যৎ কাল), (৩) حَال (বর্তমান কাল)। এ তিন প্রকারের فِعْل ব্যতীত অন্য যতগুলো فِعْل আছে, তার সবগুলো উক্ত তিন প্রকারের فِعْل থেকে গঠিত হয়।

১. فِعْل مَاضِى (অতীত কালবাচক ক্রিয়া) ঃ যে فِعْل বা ক্রিয়া অতীত কালের সাথে সম্পর্ক রাখে অর্থাৎ, যে فِعْل বা ক্রিয়া দ্বারা অতীত কালে কোন কাজ করেছে বা হয়েছে বুঝায়, তাকে فِعْل مَاضِى (অতীত কালবাচক ক্রিয়া) বলা হয়। فِعْل مَاضِى-এর মূল অক্ষরের সংখ্যা কম হোক বা বেশি হোক তার শেষ অক্ষরে সব সময় فَتْحَه (যবর) হবে। যেমন– فَعَلَ-এর ওযনে ضَرَبَ (সে মারল); فَعِلَ-এর ওযনে سَمِعَ (সে শুনল); فَعُلَ-এর ওযনে كَرُمَ (সে সম্মানিত হল); فَعْلَلَ-এর ওযনে بَعْثَرَ (সে উত্তেজিত করল)।

তবে فِعْل مَاضِى-এর শেষে কোন বাধা থাকলে (যেমন- فَعَلُوْا-এর মধ্যে বহুবচনের চিহ্ন وَاو আসার কারণে فَتْحَه বা যবর হয়নি; বরং وَاو-এর সঙ্গে সামঞ্জস্য রেখে ضَمَّه বা পেশ হয়েছে) فَتْحَه (যবর) না হয়ে অন্য হারাকাত হতে পারবে।

২. فِعْل مُسْتَقْبِل (ভবিষ্যৎ কালবাচক ক্রিয়া) ঃ যে فعل বা ক্রিয়া ভবিষ্যৎ কালের সাথে সম্পর্ক রাখে অর্থাৎ, যে فِعْل বা ক্রিয়া দ্বারা ভবিষ্যৎ কালে কোন কাজ করবে বা হবে বুঝায় তাকে فِعْل مُسْتَقْبِل বা ভবিষ্যৎ কালবাচক ক্রিয়া বলা হয়।

৩. فِعْل حَال (বর্তমান কালবাচক ক্রিয়া) ঃ যে فِعْل বা ক্রিয়া বর্তমান কালের সাথে সম্পর্ক রাখে অর্থাৎ, যে فِعْل বা ক্রিয়া দ্বারা বর্তমান কালে কোন কাজ করছে বা হচ্ছে বুঝায় তাকে فِعْل حَال (বর্তমান কালবাচক ক্রিয়া) বলা হয়।

فِعْل مُسْتَقْبِل এবং فِعْل حَال-এর সীগাহ একই রূপ হয়। এবং এ দু'টিকে এক সাথে فِعْل مُضَارِع (বর্তমান বা ভবিষ্যৎ কালবাচক ক্রিয়া) বলা হয়। فِعْل مُضَارِع-এর শেষে সব সময় رَفْع (পেশ) হবে। যেমন- يَفْعِلُ-এর ওযনে يَضْرِبُ (সে মারছে বা মারবে); يَفْعَلُ-এর ওযনে يَسْمَعُ (সে শুনছে বা শুনবে); يَفْعُلُ-এর ওযনে يَكْرُمُ (সে সম্মানিত হচ্ছে বা হবে); يُفَعْلِلُ-এর ওযনে يُبَعْثِرُ (সে উত্তেজিত করছে বা করবে)।

তবে فِعْل مُضَارِع-এর শেষে বাধা থাকলে (যেমন- تَفْعَلَانِ-এর মধ্যে দ্বিবচনের চিহ্ন اَلِف ও نُوْن আসার কারণে ضَمَّه বা পেশ হয়নি; বরং যবর হয়েছে) ضَمَّه (পেশ) না হয়ে অন্য হারাকাত হতে পারবে।

فِعْل مَاضِى ও فِعْل مُضَارِع উভয়টি দুই প্রকার ঃ (১) معروف (কর্তৃবাচক); (২) مجهول (কর্মবাচক)।

فِعْل مَعْرُوْف (কর্তৃবাচক ক্রিয়া) ঃ যে فِعْل বা ক্রিয়ার فَاعِل বা কর্তা জানা আছে, সে فِعْل বা ক্রিয়াকে فِعْل مَعْرُوْف (কর্তৃবাচক ক্রিয়া) বলে। যেমন- ضَرَبَ زَيْدٌ (যায়েদ মারল), এখানে فِعْل - ضَرَبَ বা ক্রিয়ার فَاعِل বা কর্তা زَيْدٌ জানা আছে।

فِعْل مَجْهُوْل (কর্মবাচক ক্রিয়া) ঃ যে فِعْل বা ক্রিয়ার فَاعِل বা কর্তা জানা থাকে না, সে فِعْل বা ক্রিয়াকে فِعْل مَجْهُوْل (কর্মবাচক ক্রিয়া) বলে। যেমন– قُرِئَ الْكِتَابُ (কিতাবটি পড়া হল), এখানে قُرِئَ - فِعْل বা ক্রিয়ার فَاعِل বা কর্তা জানা নেই।

فِعْل مَاضِى ও فِعْل مُضَارِع উভয়টি আবার দুই প্রকার ঃ (১) اِثْبَات (হাঁ-বাচক); (২) نَفِى (না-বাচক)।

فِعْل اِثْبَات (হাঁ-বাচক ক্রিয়া) ঃ যে فِعْل বা ক্রিয়া হাঁ-বাচক অর্থ বুঝায় বা যে فِعْل বা ক্রিয়া দ্বারা কোন কাজ করা বা হওয়া বুঝায়, তাকে فِعْل اِثْبَات (হাঁ-বাচক ক্রিয়া) বলে। যেমন– قَرَأَ (সে পড়ল)।

فِعْل نَفِى (না-বাচক ক্রিয়া) ঃ যে فِعْل বা ক্রিয়া না-বাচক অর্থ বুঝায় বা যে فِعْل বা ক্রিয়া দ্বারা কোন কাজ না করা বা না হওয়া বুঝায়, তাকে فِعْل نَفِى (ন-বাচক ক্রিয়া) বলে। যেমন– مَا قَامَ (সে দাঁড়ায় নি)।

প্রকাশ থাকে যে, আরবী ভাষায় شَخْص (পুরুষ) তিন প্রকার ঃ (১) غَائِب (নাম পুরুষ), (২) حَاضِر (মধ্যম পুরুষ), (৩) مُتَكَلِّم (উত্তম পুরুষ)। এবং বচনও তিন প্রকার ঃ (১) وَاحِد (একবচন); (২) تَثْنِيَه (দ্বিবচন); (৩) جَمْع (বহুবচন)। এবং جِنْس (লিঙ্গ)ও দুই প্রকার ঃ (১) مُذَكَّر (পুংলিঙ্গ); (২) مُؤَنَّث (স্ত্রীলিঙ্গ)।

فِعْل مَاضِى ও فِعْل مُضَارِع উভয়টির পুরুষ, বচন ও লিঙ্গ হিসেবে ১৪টি صِيْغَه (রূপ) গঠিত হয়। مُذَكَّر غَائِب (নাম পুরুষ পুংলিঙ্গ)-এর তিনটি; مُؤَنَّث غَائِب (নাম পুরুষ স্ত্রীলিঙ্গ)-এর তিনটি; مُذَكَّر حَاضِر (মধ্যম পুরুষ পুংলিঙ্গ)-এর তিনটি, مُؤَنَّث حَاضِر (মাধ্যম পুরুষ স্ত্রীলিঙ্গ)-এর তিনটি এবং مُتَكَلِّم (উত্তম পুরুষ (পুং/স্ত্রী)-এর দু'টি صِيْغَه; মোট চৌদ্দটি (مُذَكَّر يَامُؤَنَّث) صيغة (রূপ)। নিম্নে এ চৌদ্দটি সীগার বিস্তারিত বিবরণ দেয়া হল। যথা—

(১) مُذَكَّر غَائِب (নাম পুরুষ পুংলিঙ্গ)-এর ৩টি صِيْغَه (রূপ) ঃ

১ وَاحِد مُذَكَّر غَائِب (একবচন)

২ تَثْنِيَه مُذَكَّر غَائِب (দ্বিবচন)

৩ جَمْع مُذَكَّر غَائِب (বহুবচন)

(২) مُؤَنَّث غَائِب (নাম পুরুষ স্ত্রীলিঙ্গ)-এর ৩টি صِيْغَه (রূপ) ঃ

৪ (একবচন) وَاحِد مُؤَنَّث غَائِب
৫ (দ্বিবচন) تَثْنِيَه مُؤَنَّث غَائِب
৬ (বহুবচন) جَمْع مُؤَنَّث غَائِب

(৩) مُذَكَّر حَاضِر (মধ্যম পুরুষ পুংলিঙ্গ)-এর ৩টি صِيْغَه (রূপ) ঃ

৭ (একবচন) وَاحِد مُذَكَّر حَاضِر
৮ (দ্বিবচন) تَثْنِيَة مُذَكَّر حَاضِر
৯ (বহুবচন) جَمْع مُذَكَّر حَاضِر

(৪) مُؤَنَّث حَاضِر (মধ্যম পুরুষ স্ত্রীলিঙ্গ)-এর ৩টি صِيْغَه (রূপ) ঃ

১০ (একবচন) وَاحِد مُؤَنَّث حَاضِر
১১ (দ্বিবচন) تَثْنِيَه مُؤَنَّث حَاضِر
১২ (বহুবচন) جَمْع مُؤَنَّث حَاضِر

(৫) مُتَكَلِّم مُذَكَّر يَامُؤَنَّث (উত্তম পুরুষ (পুং/স্ত্রী)-এর ২টি صِيْغَه (রূপ) ঃ

১৩ (একবচন) وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَامُؤَنَّث)
১৪ (দ্বিবচন) (বহুবচন) جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَامُؤَنَّث)

উল্লেখ্য যে, وَاحِد مُتَكَلِّم-এর মধ্যে পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গের জন্যে এক صِيْغَه (রূপ) নেয়া হয়েছে। এবং جَمْع مُتَكَلِّم-এর মধ্যে পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গের দ্বিবচন ও বহু বচনের জন্যে এক صِيْغَه (রূপ)-ই নেয়া হয়েছে। অন্যথায় আরো চারটি صِيْغَه (রূপ) বৃদ্ধি পেয়ে صِيْغَه (রূপ)-এর সংখ্যা হত– ১৮টি।

## অনুশীলনী

১. عِلْمُ الصَّرْف (ইলমুস সরফ)-এর সংজ্ঞা, আলোচ্য বিষয় ও উদ্দেশ্য বর্ণনা কর।
২. كَلِمَه কাকে বলে? তা কত প্রকার ও কি কি? উদাহরণসহ বর্ণনা কর।
৩. اَفْعَال مُتَصَرِّفَه কাকে বলে? তা কত প্রকার ও কি কি? বর্ণনা কর।
৪. فِعْل مَعْرُوف ও فِعْل مَجْهُوْل কাকে বলে? উদাহরণসহ লিখ।
৫. فِعْل اِثْبَات ও فِعْل نَفِى কাকে বলে? উদাহরণসহ লিখ
৬. صِيْغَه (রূপ) মোট কতটি? প্রত্যেকটির বর্ণনা দাও।

# بَحْثُ فِعْلِ مَاضِى
# (অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

فِعْلِ مَاضِى অর্থাৎ, যে فِعْل বা ক্রিয়া দ্বারা অতীত কালে কোন কাজ করেছে বা হয়েছে বুঝায়। যেমন- ضَرَبَ (সে মারল), سَمِعَ (সে শুনল), كَرُمَ (সে সম্মানিত হল)।

এই فِعْلِ مَاضِى (অতীত কালবাচক ক্রিয়া) তার অতীত কালের বা সময়ের তারতম্য হিসেবে ছয় প্রকারঃ

(১) مَاضِى مُطْلَق (সাধারণ অতীত কাল) যথা- فَعَلَ (সে করল)।
(২) مَاضِى قَرِيْب (নিকটবর্তী অতীত কাল) যথা- قَدْ فَعَلَ (সে এইমাত্র করেছে)।
(৩) مَاضِى بَعِيْد (দূরবর্তী অতীত কাল) যথা- كَانَ فَعَلَ (সে করেছিল)।
(৪) مَاضِى اِسْتِمْرَارِى (চলমান অতীত কাল) যথা- كَانَ يَفْعَلُ (সে করতেছিল)।
(৫) مَاضِى اِحْتِمَالِى (সন্দেহসূচক অতীত কাল) যথা- لَعَلَّمَا فَعَلَ (সম্ভবতঃ সে করেছে)।
(৬) مَاضِى تَمَنَّائِى (আকাঙ্ক্ষাসূচক অতীত কাল) যথা- لَيْتَمَا فَعَلَ (যদি সে করতো)।

فِعْلِ مَاضِى (অতীত কালবাচক ক্রিয়া)-এর উপরোক্ত প্রকারগুলির সংজ্ঞা ও গঠন প্রণালী পর্যায়ক্রমে প্রত্যেক প্রকারের স্ব স্ব আলোচনায় বর্ণনা করা হবে।

# بَحْثُ اِثْبَاتِ فِعْلِ مَاضِى مُطْلَق مَعْرُوْف
# (কর্তৃবাচ্যে হাঁ-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা অতীত কালে সাধারণভাবে কোন কাজ করল বা হল বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে, তাকে اِثْبَاتِ فِعْلِ مَاضِى مُطْلَق مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন- ضَرَبَ (সে মারল), سَمِعَ (সে শুনল) ইত্যাদি।

**গঠন প্রণালী ঃ** তিন অক্ষরযুক্ত مَصْدَر (ক্রিয়ামূল)-এর فَا كَلِمَه (আদ্যবর্ণ)তে فَتْحَه (যবর) এবং عَيْن كَلِمَه (মধ্যবর্ণ)তে বাব অনুযায়ী ضَمَّه (পেশ), فَتْحَه (যবর) অথবা كَسْرَه (যের) দিয়ে لَام كَلِمَه (অন্তবর্ণ) তে فَتْحَه (যবর) দিলেই اِثْبَاتِ فِعْلِ مَاضِى مُطْلَق مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়া) গঠিত হয়।

**বিঃ দ্রঃ** সব ধরনের ক্রিয়াকে আরবী ভাষায় فِعْل বলে। فِعْل শব্দের ভিতরের ف, ع ও ل এ তিনটি অক্ষরকে فِعْل-এর মূল মানদণ্ড হিসেবে ধরা হয়, তাই যে কোন فِعْل-এর মূল অক্ষরগুলোর প্রথমটিকে فَا كَلِمَه (ف কালিমা), দ্বিতীয়টিকে عَيْن كَلِمَه (ع কালিমা) এবং তৃতীয়টিকে لَام كَلِمَه (ل কালিমা) বলা হয়।

| تَصْرِيف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| فَعَلَ | সে (একজন পুরুষ) করল | وَاحِد مُذَكَّر غَائِبْ | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| فَعَلَا | তারা (দু'জন পুরুষ) করল | تَثْنِيَه مُذَكَّر غَائِبْ | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| فَعَلُوْا | তারা (সকল পুরুষ) করল | جَمْع مُذَكَّر غَائِبْ | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| فَعَلَتْ | সে (একজন স্ত্রী) করল | وَاحِد مُؤَنَّث غَائِبْ | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| فَعَلَتَا | তারা (দু'জন স্ত্রী) করল | تَثْنِيَه مُؤَنَّث غَائِبْ | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| فَعَلْنَ | তারা (সকল স্ত্রী) করল | جَمْع مُؤَنَّث غَائِبْ | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| فَعَلْتَ | তুমি (একজন পুরুষ) করলে | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فَعَلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) করলে | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فَعَلْتُمْ | তোমরা (সকল পুরুষ) করলে | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فَعَلْتِ | তুমি (একজন স্ত্রী) করলে | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فَعَلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) করলে | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فَعَلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) করলে | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فَعَلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) করলাম | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| فَعَلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) করলাম | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন<br>বহুবচন | পুং/স্ত্রী<br>পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل

## (কর্মবাচ্যে হাঁ-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা অতীত কালে সাধারণভাবে কোন কাজ কৃত হল বা করা হল বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে না, তাকে اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل (কর্মবাচ্যে হাঁ-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন— فُعِلَ (সে কৃত হল)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف-এর فَا كَلِمَه (আদ্যবর্ণ) তে ضَمَّه (পেশ) এবং عَيْن كَلِمَه (মধ্যবর্ণ) তে كَسْرَه (যের) দিলে (যদি كَسْرَه না থাকে) আর لَام كَلِمَه (অন্তবর্ণ)-কে তার পূর্বের অবস্থা অনুযায়ী فَتْحَه (যবর) রাখলেই اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل (কর্মবাচ্যে হাঁ-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়া) গঠিত হয়। যেমন— فَعَلَ হতে فُعِلَ (সে কৃত হল)।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| فُعِلَ | সে (একজন পুরুষ) কৃত হল | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| فُعِلَا | তারা (দু'জন পুরুষ) কৃত হল | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| فُعِلُوْا | তারা (সকল পুরুষ) কৃত হল | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| فُعِلَتْ | সে (একজন স্ত্রী) কৃত হল | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| فُعِلَتَا | তারা (দু'জন স্ত্রী) কৃত হল | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| فُعِلْنَ | তারা (সকল স্ত্রী কৃত হল | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| فُعِلْتَ | তুমি (একজন পুরুষ) কৃত হলে | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فُعِلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) কৃত হলে | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فُعِلْتُمْ | তোমরা (সকল পুরুষ) কৃত হলে | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فُعِلْتِ | তুমি (একজন স্ত্রী) কৃত হলে | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فُعِلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) কৃত হলে | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فُعِلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) কৃত হলে | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| فُعِلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) কৃত হলাম | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| فُعِلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) কৃত হলাম | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন বহুবচন | পুং/স্ত্রী পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث نَفِى فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف

## (কর্তৃবাচ্যে না-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা অতীত কালে সাধারণভাবে কোন কাজ করেনি বা হয়নি বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে, তাকে نَفِى فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف (কর্তৃবাচ্যে না-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন—مَافَعَلَ (সে করেনি)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف-এর পূর্বে না-অর্থবোধক একটি مَا যোগ করতে হবে। এই مَا শব্দের মধ্যে কোন পরিবর্তন সাধন করে না; তবে অর্থের মধ্যে হাঁ-বোধকের অর্থকে না-বোধকে পরিবর্তন করে দেয়।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| مَافَعَلَ | সে (একজন পুরুষ) করেনি | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَافَعَلَا | তারা (দু'জন পুরুষ) করেনি | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَافَعَلُوْا | তারা (সকল পুরুষ) করেনি | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَافَعَلَتْ | সে (একজন স্ত্রী) করেনি | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَافَعَلَتَا | তারা (দু'জন স্ত্রী) করেনি | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَافَعَلْنَ | তারা (সকল স্ত্রী) করেনি | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَافَعَلْتَ | তুমি (একজন পুরুষ) করনি | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافَعَلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) করনি | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافَعَلْتُمْ | তোমরা (সকল পুরুষ) করনি | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافَعَلْتِ | তুমি (একজন স্ত্রী) করনি | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافَعَلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) করনি | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافَعَلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) করনি | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافَعَلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) করিনি | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| مَافَعَلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) করিনি | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন বহুবচন | পুং/স্ত্রী পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث نَفِى فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل

## (কর্মবাচ্যে না-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা অতীত কালে সাধারণভাবে কোন কাজ কৃত হয়নি বা করা হয়নি বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে না, তাকে نَفِى فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل (কর্মবাচ্যে না-বাচক সাধারণ অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন-مَافُعِلَ (সে কৃত হয়নি)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل-এর পূর্বে না-অর্থবোধক একটি مَا যোগ করতে হবে। এই مَا শব্দের মধ্যে কোন পরিবর্তন সাধন করে না। তবে অর্থের মধ্যে হাঁ-বোধকের অর্থকে না-বোধকে পরিবর্তন করে দেয়।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| مَافُعِلَ | সে (একজন পুরুষ) কৃত হয়নি | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَافُعِلَا | তারা (দু'জন পুরুষ) কৃত হয়নি | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَافُعِلُوْا | তারা (সকল পুরুষ) কৃত হয়নি | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَافُعِلَتْ | সে (একজন স্ত্রী) কৃত হয়নি | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَافُعِلَتَا | তারা (দু'জন স্ত্রী) কৃত হয়নি | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَافُعِلْنَ | তারা (সকল স্ত্রী) কৃত হয়নি | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَافُعِلْتَ | তুমি (একজন পুরুষ) কৃত হওনি | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافُعِلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) কৃত হওনি | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافُعِلْتُمْ | তোমরা (সকল পুরুষ) কৃত হওনি | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافُعِلْتِ | তুমি (একজন স্ত্রী) কৃত হওনি | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافُعِلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) কৃত হওনি | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافُعِلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) কৃত হওনি | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَافُعِلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) কৃত হইনি | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| مَافُعِلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) কৃত হইনি | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন বহুবচন | পুং/স্ত্রী পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

## অনুশীলনী

১। فِعْل مَاضِى কত প্রকার ও কি কি? প্রত্যেক প্রকারের পরিচয় দাও।

২। اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف-এর সংজ্ঞা ও গঠন প্রণালী বর্ণনা কর।

৩। فِعْل (ক্রিয়া)-এর মধ্যে মূল অক্ষর হিসেবে কালিমা কয়টি ও কি কি?

৪। اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل-এর সংজ্ঞা ও গঠন প্রণালী বর্ণনা কর।

৫। نَفِى فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف-এর সংজ্ঞা ও গঠন প্রণালী বর্ণনা কর।

৬। নিম্নোক্ত مَصْدَر গুলো দ্বারা اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف ও مَجْهُوْل-এর রূপান্তর বল। اَلْعِلْمُ (জানা), اَلْغَفْرُ (ক্ষমা করা), اَلشُّرْبُ (পান করা), اَلْاَخْذُ (ধরা), اَلسَّمْعُ (শুনা)।

৭। **সীগাহ, অর্থ ও বহছ বল ঃ**

سَمِعَتْ ، ضُرِبْتِ ، مَا كَتَبُوْا ، مَا مَنَعْتُ ، مَا كُتِبَ ، ضَرَبْتُنَّ -

৮। **আরবী কর ঃ**

(ক) তারা (দু'জন স্ত্রী) প্রহার করল।

(খ) তোমরা (সকল পুরুষ) সাহায্যকৃত হলে।

(গ) আমি (একজন পুরুষ/স্ত্রী) লিখলাম না।

(ঘ) তোমরা (সকল স্ত্রী) সাহায্যকৃত হলে না।

(ঙ) তারা (দু'জন পরুষ) শুনল না।

# بَحْث اِثْبَات فِعْل مَاضِى قَرِيْب مَعْرُوْف

## (কর্তৃবাচ্যে হাঁ-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা নিকটবর্তী অতীত কালে তথা কিছুক্ষণ পূর্বে বা এইমাত্র কোন কাজ করেছে বা হয়েছে বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে, তাকে اِثْبَات فِعْل مَاضِى قَرِيْب مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক নিকটবর্তী অতীতকাল বাচক ক্রিয়া) বলে। যেমন– قد فعل (সে এইমাত্র করেছে)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف-এর পূর্বে قَدْ বসালেই اِثْبَات فِعْل مَاضِى قَرِيْب مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়া) গঠিত হয়।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| قَدْ فَعَلَ | সে (একজন পুরুষ) এইমাত্র করেছে | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فَعَلَا | তারা (দু'জন পুরুষ) এইমাত্র করেছে | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فَعَلُوْا | তারা (সকল পুরুষ) এইমাত্র করেছে | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فَعَلَتْ | সে (একজন স্ত্রী) এইমাত্র করেছে | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فَعَلَتَا | তারা (দু'জন স্ত্রী) এইমাত্র করেছে | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فَعَلْنَ | তারা (সকল স্ত্রী) এইমাত্র করেছে | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فَعَلْتَ | তুমি (একজন পুরুষ) এইমাত্র করেছ | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فَعَلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) এইমাত্র করেছ | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فَعَلْتُمْ | তোমরা (সকল পুরুষ) এইমাত্র করেছ | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فَعَلْتِ | তুমি (একজন স্ত্রী) এইমাত্র করেছ | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فَعَلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) এইমাত্র করেছ | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فَعَلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) এইমাত্র করেছ | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فَعَلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) এইমাত্র করেছি | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| قَدْ فَعَلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) এইমাত্র করেছি | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন বহুবচন | পুং/স্ত্রী পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحث اِثبَات فِعل مَاضِى قَرِيب مَجهُول
## (কর্মবাচ্যে হাঁ-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা নিকটবর্তী অতীত কালে তথা কিছুক্ষণ পূর্বে বা এইমাত্র কোন কাজ কৃত হয়েছে বা করা হয়েছে বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে না, তাকে اِثْبَات فِعْل مَاضِى قَرِيب مَجْهُوْل (কর্মবাচ্যে হাঁ-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন– قَدْ فُعِلَ (সে এইমাত্র কৃত হয়েছে)।

**গঠন প্রণালী ঃ** اِثبَات فِعل مَاضِى مُطْلَق مَجْهُوْل-এর পূর্বে قَدْ বসালেই اِثبَات فِعل مَاضِى قَرِيب مَجهُوْل (কর্মবাচ্যে হাঁ-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়া) গঠিত হয়।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيغَه (রূপ) | عَدَد (বচন) | جِنس (লিঙ্গ) | شَخص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| قَدْ فُعِلَ | সে (একজন পুরুষ) এইমাত্র কৃত হয়েছে | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فُعِلَا | তারা (দু'জন পুরুষ) এইমাত্র কৃত হয়েছে | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فُعِلُوْا | তারা (সকল পুরুষ) এইমাত্র কৃত হয়েছে | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فُعِلَتْ | সে (একজন স্ত্রী) এইমাত্র কৃত হয়েছে | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فُعِلَتَا | তারা (দু'জন স্ত্রী) এইমাত্র কৃত হয়েছে | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فُعِلْنَ | তারা (সকল স্ত্রী) এইমাত্র কৃত হয়েছে | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ فُعِلْتَ | তুমি (একজন পুরুষ) এইমাত্র কৃত হয়েছ | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فُعِلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) এইমাত্র কৃত হয়েছ | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فُعِلْتُمْ | তোমরা (সকল পুরুষ) এইমাত্র কৃত হয়েছ | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فُعِلْتِ | তুমি (একজন স্ত্রী) এইমাত্র কৃত হয়েছ | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فُعِلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) এইমাত্র কৃত হয়েছ | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فُعِلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) এইমাত্র কৃত হয়েছ | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ فُعِلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) এইমাত্র কৃত হয়েছি | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| قَدْ فُعِلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) এইমাত্র কৃত হয়েছি | جَمع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمع) | দ্বিবচন<br>বহুবচন | পুং/স্ত্রী<br>পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث نَفِى فِعْل مَاضِى قَرِيْب مَعْرُوْف

## (কর্তৃবাচ্যে না-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা নিকটবর্তী অতীত কালে তথা কিছুক্ষণ পূর্বে বা এইমাত্র কোন কাজ করেনি বা হয়নি বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে, তাকে نَفِى فِعْل مَاضِى قَرِيْب مَعْرُوْف (কর্তৃবাচ্যে না-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন– قَدْ مَافَعَلَ (সে এইমাত্র করেনি)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى قَرِيْب مَعْرُوْف-এর পূর্বে না-অর্থবোধক একটি مَا যোগ করতে হবে। এই مَا শব্দের মধ্যে কোন পরিবর্তন সাধন করে না; তবে অর্থের মধ্যে হাঁ-বোধকের অর্থকে না-বোধকে পরিবর্তন করে দেয়। আর এই مَا টি قَدْ-এর পরে এবং صِيْغَه (রূপ)-এর পূর্বে বসবে।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| قَدْ مَا فَعَلَ | সে (একজন পুরুষ) এইমাত্র করেনি | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فَعَلَا | তারা (দু'জন পুরুষ) এইমাত্র করেনি | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فَعَلُوْا | তারা (সকল পুরুষ) এইমাত্র করেনি | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فَعَلَتْ | সে (একজন স্ত্রী) এইমাত্র করেনি | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فَعَلَتَا | তারা (দু'জন স্ত্রী) এইমাত্র করেনি | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فَعَلْنَ | তারা (সকল স্ত্রী) এইমাত্র করেনি | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فَعَلْتَ | তুমি (একজন পুরুষ) এইমাত্র করনি | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فَعَلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) এইমাত্র করনি | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فَعَلْتُمْ | তোমরা (সকল পুরুষ) এইমাত্র করনি | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فَعَلْتِ | তুমি (একজন স্ত্রী) এইমাত্র করনি | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فَعَلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) এইমাত্র করনি | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فَعَلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) এইমাত্র করনি | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فَعَلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) এইমাত্র করিনি | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| قَدْ مَا فَعَلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) এইমাত্র করিনি | جَمْع متكلّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন<br>বহুবচন | পুং/স্ত্রী<br>পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث نَفِى فِعْل مَاضِى قَرِيْب مَجْهُوْل
## (কর্মবাচ্যে না-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা নিকটবর্তী অতীত কালে তথা কিছুক্ষণ পূর্বে বা এইমাত্র কোন কাজ কৃত হয়নি বা করা হয়নি বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে না, তাকে نَفِى فِعْل مَاضِى قَرِيْب مَجْهُوْل (কর্মবাচ্যে না-বাচক নিকটবর্তী অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন- قَدْ مَافُعِلَ (সে এইমাত্র কৃত হয়নি)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى قَرِيْب مَجْهُوْل-এর পূর্বে না-অর্থবোধক একটি مَا যোগ করতে হবে। এই مَا শব্দের মধ্যে কোন পরিবর্তন সাধন করে না; তবে অর্থের মধ্যে হাঁ-বোধকের অর্থকে না-বোধকে পরিবর্তন করে দেয়। আর এই مَا টি قَدْ-এর পরে এবং صِيْغَه (রূপ)-এর পূর্বে বসবে।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| قَدْ مَا فُعِلَ | সে (একজন পুরুষ) এইমাত্র কৃত হয়নি | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فُعِلَا | তারা (দু'জন পুরুষ) এইমাত্র কৃত হয়নি | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فُعِلُوْا | তারা (সকল পুরুষ) এইমাত্র কৃত হয়নি | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فُعِلَتْ | সে (একজন স্ত্রী) এইমাত্র কৃত হয়নি | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فُعِلَتَا | তারা (দু'জন স্ত্রী) এইমাত্র কৃত হয়নি | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فُعِلْنَ | তারা (সকল স্ত্রী) এইমাত্র কৃত হয়নি | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| قَدْ مَا فُعِلْتَ | তুমি (একজন পুরুষ) এইমাত্র কৃত হওনি | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فُعِلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) এইমাত্র কৃত হওনি | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فُعِلْتُمْ | তোমরা (সকল পুরুষ) এইমাত্র কৃত হওনি | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فُعِلْتِ | তুমি (একজন স্ত্রী) এইমাত্র কৃত হওনি | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فُعِلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) এইমাত্রকৃত হওনি | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فُعِلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) এইমাত্র কৃত হওনি | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| قَدْ مَا فُعِلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) এইমাত্র কৃত হইনি | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| قَدْ مَا فُعِلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) এইমাত্র কৃত হইনি | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন বহুবচন | পুং/স্ত্রী পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَعْرُوْف
## (কর্তৃবাচ্যে হাঁ-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা দূরবর্তী অতীত কালে (তথা অনেক পূর্বে) কোন কাজ করেছিল বা হয়েছিল বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে, তাকে اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন– كَانَ فَعَلَ (সে করেছিল)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَعْرُوْف-এর পূর্বে كَانَ বসালেই اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়া) গঠিত হয়। আর فِعْل مَاضِى-এর تَصْرِيْف (রূপান্তর)-এর সাথে সাথে كَانَ-এর تَصْرِيْف (রূপান্তর)ও করতে হবে।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| كَانَ فَعَلَ | সে (একজন পুরুষ) করেছিল | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَا فَعَلَا | তারা (দু'জন পুরুষ) করেছিল | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانُوْا فَعَلُوْا | তারা (সকল পুরুষ) করেছিল | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَتْ فَعَلَتْ | সে (একজন স্ত্রী) করেছিল | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَتَا فَعَلَتَا | তারা (দু'জন স্ত্রী) করেছিল | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كُنَّ فَعَلْنَ | তারা (সকল স্ত্রী) করেছিল | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كُنْتَ فَعَلْتَ | তুমি (একজন পুরুষ) করেছিলে | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمَا فَعَلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) করেছিলে | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمْ فَعَلْتُمْ | তোমরা (সকল পুরুষ) করেছিলে | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتِ فَعَلْتِ | তুমি (একজন স্ত্রী) করেছিলে | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمَا فَعَلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) করেছিলে | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُنَّ فَعَلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) করেছিলে | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُ فَعَلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) করেছিলাম | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| كُنَّا فَعَلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) করেছিলাম | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث / تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন বহুবচন | পুং/স্ত্রী পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَجْهُوْل

## (কর্মবাচ্যে হাঁ-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা দূরবর্তী অতীত কালে তথা অনেক পূর্বে কোন কাজ কৃত হয়েছিল বা করা হয়েছিল বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে না, তাকে اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَجْهُوْل (কর্মবাচ্যে হাঁ-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন- كَانَ فُعِلَ (সে কৃত হয়েছিল)।

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَجْهُوْل (কর্মবাচ্যে হাঁ-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়া) গঠিত হয়। আর فِعْل مَاضِى-এর পূর্বে كَانَ বসালেই اِثْبَات فِعْل مَاضِى مُطْلَق مَجْهُوْل-এর تَصْرِيْف (রূপান্তর)-এর সাথে সাথে كَانَ-এর تَصْرِيْف (রূপান্তর)ও করতে হবে।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| كَانَ فُعِلَ | সে (একজন পুরুষ) কৃত হয়েছিল | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَا فُعِلَا | তারা (দু'জন পুরুষ) কৃত হয়েছিল | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانُوْا فُعِلُوْا | তারা (সকল পুরুষ) কৃত হয়েছিল | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَتْ فُعِلَتْ | সে (একজন স্ত্রী) কৃত হয়েছিল | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَتَا فُعِلَتَا | তারা (দু'জন স্ত্রী) কৃত হয়েছিল | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كُنَّ فُعِلْنَ | তারা (সকল স্ত্রী) কৃত হয়েছিল | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كُنْتَ فُعِلْتَ | তুমি (একজন পুরুষ) কৃত হয়েছিলে | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمَا فُعِلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) কৃত হয়েছিলে | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمْ فُعِلْتُمْ | তোমরা (সকল পুরুষ) কৃত হয়েছিলে | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتِ فُعِلْتِ | তুমি (একজন স্ত্রী) কৃত হয়েছিলে | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمَا فُعِلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) কৃত হয়েছিলে | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُنَّ فُعِلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) কৃত হয়েছিলে | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُ فُعِلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) কৃত হয়েছিলাম | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| كُنَّا فُعِلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) কৃত হয়েছিলাম | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন<br>বহুবচন | পুং/স্ত্রী<br>পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

## بَحْث نَفِى فِعْل مَاضِى بَعِيْد مَعْرُوْف
## (কর্তৃবাচ্যে না-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

সংজ্ঞা ঃ যে فِعْل বা ক্রিয়া দ্বারা দূরবর্তী অতীত কালে তথা অনেক পূর্বে কোন কাজ করেছিল না বা হয়েছিল না বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে, তাকে نَفِى فِعْل مَاضِى بَعِيْد مَعْرُوْف (কর্তৃবাচ্যে না-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন– مَا كَانَ فَعَلَ (সে করেছিল না)।

গঠন প্রণালী ঃ اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَعْرُوْف-এর পূর্বে না-অর্থবোধক একটি مَا যোগ করতে হবে। এই مَا শব্দের মধ্যে কোন পরিবর্তন সাধন করে না; তবে অর্থের মধ্যে হাঁ-বোধকের অর্থকে না-বোধকে পরিবর্তন করে দেয়।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| مَا كَانَ فَعَلَ | সে (একজন পুরুষ) করেছিল না | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانَا فَعَلَا | তারা (দু'জন পুরুষ) করেছিল না | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانُوْا فَعَلُوْا | তারা (সকল পুরুষ) করেছিল না | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانَتْ فَعَلَتْ | সে (একজন স্ত্রী) করেছিল না | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانَتَا فَعَلَتَا | তারা (দু'জন স্ত্রী) করেছিল না | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كُنَّ فَعَلْنَ | তারা (সকল স্ত্রী) করেছিল না | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كُنْتَ فَعَلْتَ | তুমি (একজন পুরুষ) করেছিলে না | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُمَا فَعَلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) করেছিলে না | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُمْ فَعَلْتُمْ | তোমরা (সকল পুরুষ) করেছিলে না | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتِ فَعَلْتِ | তুমি (একজন স্ত্রী) করেছিলে না | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُمَا فَعَلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) করেছিলে না | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُنَّ فَعَلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) করেছিলে না | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُ فَعَلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) করেছিলাম না | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| مَا كُنَّا فَعَلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) করেছিলাম না | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث / تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন<br>বহুবচন | পুং/স্ত্রী<br>পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث نَفِى فِعْل مَاضِى بَعِيْد مَجْهُوْل

## (কর্মবাচ্যে না-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

**সংজ্ঞা ঃ** যে فِعْل বা ক্রিয়া দ্বারা দূরবর্তী অতীত কালে তথা অনেক পূর্বে কোন কাজ কৃত হয়েছিল না বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে না, তাকে نَفِى فِعْل مَاضِى بَعِيْد مَجْهُوْل (কর্মবাচ্যে না-বাচক দূরবর্তী অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন– مَا كَانَ فُعِلَ (সে কৃত হয়েছিল না)

**গঠন প্রণালী ঃ** اِثْبَات فِعْل مَاضِى بَعِيْد مَجْهُوْل-এর পূর্বে না-অর্থবোধক একটি مَا যোগ করতে হবে। এই مَا শব্দের মধ্যে কোন পরিবর্তন সাধন করে না; তবে অর্থের মধ্যে হাঁ-বোধকের অর্থকে না-বোধকে পরিবর্তন করে দেয়।

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| مَا كَانَ فُعِلَ | সে (একজন পুরুষ) কৃত হয়েছিল না | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانَا فُعِلَا | তারা (দু'জন পুরুষ) কৃত হয়েছিল না | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانُوْا فُعِلُوْا | তারা (সকল পুরুষ) কৃত হয়েছিল না | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانَتْ فُعِلَتْ | সে (একজন স্ত্রী) কৃত হয়েছিল না | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كَانَتَا فُعِلَتَا | তারা (দু'জন স্ত্রী) কৃত হয়েছিল না | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كُنَّ فُعِلْنَ | তারা (সকল স্ত্রী) কৃত হয়েছিল না | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| مَا كُنْتَ فُعِلْتَ | তুমি (একজন পুরুষ) কৃত হয়েছিলে না | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُمَا فُعِلْتُمَا | তোমরা (দু'জন পুরুষ) কৃত হয়েছিলে না | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُمْ فُعِلْتُمْ | তোমরা (সকল পুরুষ) কৃত হয়েছিলে না | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتِ فُعِلْتِ | তুমি (একজন স্ত্রী) কৃত হয়েছিলে না | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُمَا فُعِلْتُمَا | তোমরা (দু'জন স্ত্রী) কৃত হয়েছিলে না | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُنَّ فُعِلْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) কৃত হয়েছিলে না | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| مَا كُنْتُ فُعِلْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) কৃত হয়েছিলাম না | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| مَا كُنَّا فُعِلْنَا | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) কৃত হয়েছিলাম না | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন<br>বহুবচন | পুং/স্ত্রী<br>পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

# بَحْث اِثْبَات فِعْل مَاضِى اِسْتِمْرَارِى مَعْرُوْف

## (কর্তৃবাচ্যে হাঁ-বাচক ঘটমান অতীত কালবাচক ক্রিয়ার আলোচনা)

সংজ্ঞা : যে فِعْل বা ক্রিয়া দ্বারা অতীত কালে কোন কাজ ব্যাপক সময় পর্যন্ত করতেছিল বা হচ্ছিল বুঝায় এবং তার فَاعِل বা কর্তা জানা থাকে, তাকে اِثْبَات فِعْل مَاضِى اِسْتِمْرَارِى مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক ঘটমান অতীত কালবাচক ক্রিয়া) বলে। যেমন- كَانَ يَفْعَلُ (সে করতেছিল)।

গঠন প্রণালী : اِثْبَات فِعْل مُضَارِع مَعْرُوْف-এর পূর্বে كَانَ বসালে اِثْبَات فِعْل مَاضِى اِسْتِمْرَارِى مَعْرُوْف (কর্তৃবাচ্যে হাঁ-বাচক ঘটমান অতীত কালবাচক ক্রিয়া) গঠিত হয়। আর এই كَانَ শব্দটি مَاضِى থেকেই تَصْرِيْف (রূপান্তর) হয়ে ব্যবহৃত হবে। (مُضَارِع-এর গঠন সম্পর্কে সামনে বিস্তারিত আলোচনা করা হবে।)

| تَصْرِيْف (রূপান্তর) | مَعَانِى (অর্থ) | صِيْغَه (রূপ) | عَدَد (বচন) | جِنْس (লিঙ্গ) | شَخْص (পুরুষ) |
|---|---|---|---|---|---|
| كَانَ يَفْعَلُ | সে (একজন পুরুষ) করতেছিল | وَاحِد مُذَكَّر غَائِب | একবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَا يَفْعَلَانِ | তারা (দু'জন পুরুষ) করতেছিল | تَثْنِيَه مُذَكَّر غَائِب | দ্বিবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانُوْا يَفْعَلُوْنَ | তারা (সকল পুরুষ) করতেছিল | جَمْع مُذَكَّر غَائِب | বহুবচন | পুংলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَتْ تَفْعَلُ | সে (একজন স্ত্রী) করতেছিল | وَاحِد مُؤَنَّث غَائِب | একবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كَانَتَا تَفْعَلَانِ | তারা (দু'জন স্ত্রী) করতেছিল | تَثْنِيَه مُؤَنَّث غَائِب | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كُنَّ يَفْعَلْنَ | তারা (সকল স্ত্রী) করতেছিল | جَمْع مُؤَنَّث غَائِب | বহুবচন | স্ত্রীলিঙ্গ | নাম পুরুষ |
| كُنْتَ تَفْعَلُ | তুমি (একজন পুরুষ) করতেছিলে | وَاحِد مُذَكَّر حَاضِر | একবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمَا تَفْعَلَانِ | তোমরা (দু'জন পুরুষ) করতেছিলে | تَثْنِيَه مُذَكَّر حَاضِر | দ্বিবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمْ تَفْعَلُوْنَ | তোমরা (সকল পুরুষ) করতেছিলে | جَمْع مُذَكَّر حَاضِر | বহুবচন | পুংলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتِ تَفْعَلِيْنَ | তুমি (একজন স্ত্রী) করতেছিলে | وَاحِد مُؤَنَّث حَاضِر | একবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُمَا تَفْعَلَانِ | তোমরা (দু'জন স্ত্রী) করতেছিলে | تَثْنِيَه مُؤَنَّث حَاضِر | দ্বিবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُنَّ تَفْعَلْنَ | তোমরা (সকল স্ত্রী) করতেছিলে | جَمْع مُؤَنَّث حَاضِر | বহুবচন | স্ত্রীলিঙ্গ | মধ্যম পুরুষ |
| كُنْتُ اَفْعَلُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) করতেছিলাম | وَاحِد مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث) | একবচন | পুং/স্ত্রী | উত্তম পুরুষ |
| كُنَّا نَفْعَلُ | আমরা (দু'জন/সকল পুরুষ/স্ত্রী) করতেছিলাম | جَمْع مُتَكَلِّم (مُذَكَّر يَا مُؤَنَّث تَثْنِيَه يَا جَمْع) | দ্বিবচন বহুবচন | পুং/স্ত্রী পুং/স্ত্রী | উত্তম পুরুষ |

